शान्ता घोरा: शिलाद्याश्च भेदकोपाधयो मता: ।
योगाद्‌ विवेकतस्त्वेषामुपाधीनामपाकृति: ॥ ३२ ॥
निरुपाधि ब्रह्मतत्त्वे भासमाने स्वयंप्रभे ।
अद्वैते त्रिपुटी नास्ति भूमानन्दोऽयमुच्यते ॥ ३३ ॥
ब्रह्मानन्दाभिधे ग्रन्थे पञ्चमाध्याय ईरित: ।
विषयानन्द एतेन द्वारेणान्त: प्रविश्यताम्‌ ॥ ३४ ॥

---

भेदकोपाधिवर्ज्जनादित्युक्तं तानेव भेदकोपाधीनाह शान्ता घोरा इति । एतेषां परिहार: केनोपायेन इत्याशङ्क्याह योगाद्‌ विवेक इति ॥ ३२ ॥

फलितमाह निरुपाधीति । त्रिपुटीभाणाभावात्‌ भूमानन्दोऽयमुच्यते इत्यर्थ: ॥ ३३ ॥

ग्रन्थमुपसंहरति ब्रह्मानन्देति ॥ ३४ ॥

---

উপাধির অভাব হইয়া ভেদজ্ঞান তিরোহিত হইয়া যায়। সুতরাং সর্ব্বত্র সমদর্শনপ্রযুক্ত ভেদজ্ঞান থাকে না ॥ ৩১ ॥

পূর্ব্বশ্লোকে উক্ত হইয়াছে যে, ভেদজ্ঞানের কারণীভূত উপাধির অভাবপ্রযুক্ত ভেদজ্ঞান নিবৃত্ত হয়, এইক্ষণ সেই উপাধি নিরূপণ করিতেছেন।— শান্তবৃত্তি, ঘোরবৃত্তি এবং শিলাদি বাহ্যবিষয় ইহারাই ভেদজ্ঞানের কারণীভূত উপাধি। যোগ ও বিবেকদ্বারা সেই সকল উপাধির বিনাশ হয়। (যখন যোগসাধনদ্বারা বিবেক উপস্থিত হয়, তখন ঘটপটাদি উপাধিজ্ঞানের অভাব হইয়া সর্ব্বব্রহ্মময় বলিয়া বোধ হইতে থাকে) ॥ ৩২ ॥

উপাধি বিনষ্ট হইয়া যখন স্বপ্রকাশমান নিরুপাধি অদ্বৈত পরব্রহ্মের স্বরূপ পরিজ্ঞান হয়, তখন ত্রিপুটীভাব, অর্থাৎ জ্ঞাতা, জ্ঞেয় ও জ্ঞান ইহাদিগের পার্থক্যজ্ঞান থাকে না। (আমি জ্ঞাতা, এই বস্তু আমার জ্ঞেয়, ইহাই জ্ঞান ইত্যাদিরূপে ভেদজ্ঞান অন্তর্হিত হইয়া কেবল একমাত্র ব্রহ্মই প্রকাশ পাইয়া থাকেন) ইহাকেই ভূমানন্দ বলা যায় ॥ ৩৩ ॥

পূর্ব্বোক্তপ্রকারে ব্রহ্মানন্দাখ্যগ্রন্থের পঞ্চমাধ্যায়ে বিষয়ানন্দ উক্ত হইল। এই বিষয়ানন্দ ব্রহ্মানন্দের দ্বারস্বরূপ। অতএব এই বিষয়ানন্দরূপ দ্বার দিয়া সেই ব্রহ্মমন্দিরে প্রবেশ করিতে হইবে ॥ ৩৪ ॥

प्रीयाद्धरिहरोऽनेन ब्रह्मानन्देन सर्व्वदा।
पायाच्च प्राणिनः सर्व्वान् स्वाश्रितान् शुद्धमानसान्॥ ३५॥

इति ब्रह्मानन्दे विषयानन्दः समाप्तः॥

इति श्रीभारतीतीर्थविद्यारण्यमुनीश्वरविरचित पञ्चदश प्रकरणात्मकपञ्चदशीग्रन्थः समाप्तः॥

---

निर्व्विघ्नग्रन्थसमाप्तिनिमित्तार्थं देवतानामोच्चारणपूर्व्वकं शिष्याशीर्व्वादमाचष्टे प्रीयादिति॥ ३५॥

इति ब्रह्मानन्दे विषयानन्दव्याख्या समाप्ता॥

इति श्रीपरमहंसपरिव्राजकाचार्य्य श्रीभारतीतीर्थविद्यारण्यमुनि
वर्य्यकिङ्करेण श्रीरामकृष्णविदुषा विरचिता पञ्च-
दशप्रकरणात्मकपञ्चदशीव्याख्यायाः
टीका समाप्ता॥

---

নির্ব্বিঘ্নে গ্রন্থসমাপ্তি হইল, এইনিমিত্ত দেবতার নামোচ্চারণপূর্ব্বক শিষ্যদিগকে আশীর্ব্বাদ করিতেছেন।—এই ব্রহ্মানন্দদ্বারা হরিহর প্রসন্ন হউন এবং হরিহরাত্মক ব্রহ্ম, আত্মতত্ত্বপরায়ণ শুদ্ধচিত্ত ও আশ্রিত প্রাণিদিগকে রক্ষা করুন। ৩৫।

ইতি ব্রহ্মানন্দে বিষয়ানন্দ সমাপ্ত।

পঞ্চদশী সম্পূর্ণ॥

। ওঁ তৎসৎ।